আমার বলা হইল না। দুঃখ এত গভীর—বেদনা এত ব্যাপক এবং ব্যাধির মূল এত সুদূর-প্রবিষ্ট, যে

"লক্ষ রসনায়,
বলা যদি যায়,
তবু নাহি হয় শেষ কথায়"।

আমার শরীর ভগ্ন এবং জীর্ণ শীর্ণ—ব্রাহ্মসমাজের পক্ষ হইতে আপনাদের নিকট ইহাই হয়ত আমার শেষ অভিভাষণ। যুগযুগান্তর ধরিয়া ভারতের আকাশে বাতাসে যে ব্রহ্মবাণী উচ্চারিত হইয়া আসিতেছে—সত্যের কষ্টিপাথরে তাহাকে যাচাইয়া বাজাইয়া লইয়া জীবনে অনুশীলন করুন, ইহাই আপনাদের নিকট আমার শেষ অনুরোধ।

আর ব্রাহ্মসমাজ! তোমাকে বলি—হতাশ হইয়ো না, হাল ছাড়িয়া দিও না। তোমার আপনার লোকেরা আদর্শচ্যুত হইয়া অব্রাহ্মের জীবনযাপন করিতেছে দেখিয়া হাত পা গুটাইয়া বসিও না। পূর্ব্বেই বলিয়াছি, হিমালয় যাত্রীর ন্যায় কত লোক পথ হইতে ফিরিয়া আসিবে—কত লোক পথে নামিতেই চাহিবে না—It is not Quantity but Quality that is the determining factor in every great issue.

তোমরা সংখ্যায় অল্প? জগতে যত আদর্শবাদী আসিয়াছেন তাঁহারা সংখ্যায় ত মুষ্টিমেয়ই ছিলেন। মহম্মদের চার ইয়ার, ঈশার দ্বাদশ শিষ্য, বুদ্ধের শ্রমণগণ, চৈতন্যের রূপ সনাতন—ইঁহারা ত সংখ্যায় সকলেই মুষ্টিমেয় ছিলেন—তথাপি ইঁহাদের প্রত্যেকেই সমগ্র দেশটাকে ভূমিকম্পের মত কাঁপাইয়া তুলিয়াছিলেন।

ব্রাহ্মসমাজের বাণী যদি যুগোপযোগী হয়, এবং ইহা যদি মানবজাতির মুক্তির বাণী হয়, তবে আজ হউক কাল হউক, ইহা মানুষের প্রাণে বিপ্লব উপস্থিত করিবেই—হিন্দুতে মুসলমানে, হিন্দুতে হিন্দুতে এবং জাতিতে জাতিতে, যদুবংশ ধ্বংসের ন্যায় যেরূপ আত্মঘাতী মহামৃত্যুর বিষাণ বাজিয়া উঠিয়াছে, এবং দিকে দিকে এই বিদ্বেষবহ্নির ধূমায়মান শিখা লোলজিহ্বা বিস্তার করতঃ যেভাবে আত্মপ্রকাশ করিতেছে, এবং ভারতের পশ্চিম ঘাটে আরব সমুদ্রের তীরে যে কালবৈশাখীর ঝড় উঠিয়াছে, তাহাতে নিঃসংশয়ে ভবিষ্যদ্বাণী করিতে পারি যে, ব্রাহ্মসমাজের চিরন্তন আদর্শ,—

"এক জাতি, এক ভগবান
এক দেশ, এক প্রাণ"

এই আদর্শ গ্রহণ না করিলে ভারতের মুক্তি শত শত বৎসরেও সম্ভব হইবে না। তাই বলিতেছিলাম—তোমরা শুধু বেয়ে যাও, আর গেয়ে যাও।

শত বর্ষাধিক পূর্ব্বে রামমোহন যে প্রদীপটি জ্বালিয়া দিয়া গিয়াছেন, তাহা নিভিতে দিও না—পথভ্রষ্ট দিশাহারা সন্তানের জন্য জননী যেমন প্রদীপটি জ্বালাইয়া সারা রাত ঘরের দুয়ারে বসিয়া থাকেন, কখন তাঁহার হারানো ছেলে ঘরে ফিরিবে, তেমনি তোমরা পথভ্রষ্ট, দিশাহারা, শ্রান্ত, ক্লান্ত ভাই-ভগিনীদিগের প্রত্যাগমন পথ চাহিয়া আলোটি জ্বালাইয়া বসিয়া থাক। উপলবহুল বন্ধুর পথে, অপথে বিপথে চলিতে চলিতে ক্ষতবিক্ষত হইয়া, শ্রান্ত ক্লান্ত দেহে তাহারা একদিন না একদিন তোমার ওই ব্রহ্মবাণী মুখরিত মন্দির দ্বারে ফিরিয়া আসিবেই; তোমরা মন্দিরের আলোটি নিভাইয়া দিয়া তাহাদের ফিরিবার পথ বন্ধ করিয়া দিও না, মন্দিরের দুয়ারটি খুলিয়া রাখিয়া দিও।